বশতঃ শ্রেষ্ঠ ; এই গোবর্দ্ধন-প্রদেশেও শ্রীরাধাকুণ্ড শ্রীগোকুলপতির প্রেমামৃতের পরিপূর্ণ প্লাবনহেতু শ্রেষ্ঠ। (অতএব), কোন্ ভজন-বিচার-নিপুন জন শ্রীগোবর্দ্ধন-তটে বিরাজমান এই শ্রীকুণ্ডের সেবা না করিবেন ? ৯ ॥

পীযূষবর্ষিণী বৃত্তি—ভজনস্থান-মধ্যে শ্রীরাধাকুণ্ড সর্ব্বশ্রেষ্ঠ। ইহা নবমশ্লোকে প্রদর্শিত হইল। কৃষ্ণজন্ম-নিবন্ধন ঐশ্বর্য্যময় পরমব্যোম বৈকুণ্ঠ হইতে শ্রীমথুরা শ্রেষ্ঠা। মথুরা-মণ্ডলের মধ্যে রাসোৎসব-নিবন্ধন শ্রীবৃন্দাবন শ্রেষ্ঠ। উদারপাণি শ্রীকৃষ্ণের নানাপ্রকার রমণ-স্থান বলিয়া শ্রীগোবর্দ্ধন ব্রজমধ্যে শ্রেষ্ঠ। শ্রীগোবর্দ্ধন-নিকটস্থ শ্রীমদ্রাধাকুণ্ড বিরাজমান। তথায় শ্রীকৃষ্ণের প্রেমামৃতের বিশেষ আপ্লাবন-নিবন্ধন, তাহাই সর্ব্বশ্রেষ্ঠ। কোন্ ভজনবিবেকী পুরুষ সেই রাধাকুণ্ডের সেবা না করিবেন ? তথায় স্থূলদেহে বা লিঙ্গ-দেহে নিরন্তর বাস করত পূর্ব্বোক্ত ভজন-প্রণালী অবলম্বন করিবেন ॥ ৯ ॥

শ্রীল ভক্তিবিনোদ-কৃত-ভাষা—বৈকুণ্ঠ অপেক্ষা শ্রেষ্ঠ মাথুরমণ্ডল। তদপেক্ষা বৃন্দাবন—যথা রাসস্থল ॥ তদপেক্ষা গোবর্দ্ধন—নিত্য কেলিস্থান। রাধাকুণ্ডে তদপেক্ষা প্রেমের বিজ্ঞান ॥

অনুবৃত্তি—পরব্যোমস্থ বৈকুণ্ঠ অন্যধাম অপেক্ষা সর্ব্বশ্রেষ্ঠ। বৈকুণ্ঠ অপেক্ষা ভগবানের জন্মনিবন্ধন মথুরা-মণ্ডলের শ্রেষ্ঠতা। কৃষ্ণের রাসস্থলী বৃন্দাবন—মথুরা অপেক্ষা শ্রেষ্ঠ। স্বচ্ছন্দবিহারস্থলী গোবর্দ্ধন—বৃন্দাবন অপেক্ষা শ্রেষ্ঠ। কৃষ্ণপ্রেমামৃতের পূর্ণতম প্লাবন-ক্ষেত্র বলিয়া, গোবর্দ্ধন অপেক্ষা রাধাকুণ্ড শ্রেষ্ঠ।

কোন্ সুবিচক্ষণ সদ্ভক্ত গোবর্দ্ধন-গিরিতটে প্রকাশমান শ্রীরাধাকুণ্ড-সেবা-বর্জ্জিত হইয়া অন্য সেবায় মনোনিবেশ করিবেন ? শ্রীমন্মহাপ্রভুর নিতান্ত অন্তরঙ্গ ভক্ত শ্রীরূপগোস্বামি-প্রভু শ্রীগৌরহরির হৃদয়ের সর্ব্বোচ্চতম ভাব—শ্রীরাধাকুণ্ড-সেবাকেই পরম পরাকাষ্ঠা-সেবারূপে উপদেশ দিয়াছেন। ইহা শ্রীনিম্বার্কাদি-সম্প্রদায়স্থ বৈষ্ণবের বা গৌরভক্তিহীন মধুর-রসাশ্রিত ভক্তগণেরও সম্পূর্ণ দুর্জ্ঞেয় ও অগম্য ॥ ৯ ॥

শ্রীল-সরস্বতী ঠাকুর-কৃত-ভাষা—"বৈকুণ্ঠ হইতে শ্রেষ্ঠা 'মথুরা' নগরী। জনম লভিলা যথা কৃষ্ণচন্দ্র হরি ॥ মথুরা হইতে শ্রেষ্ঠ 'বৃন্দাবন'-ধাম। যথা সাধিয়াছে হরি রাসোৎসব-কাম ॥ বৃন্দাবন হইতে শ্রেষ্ঠ 'গোবর্দ্ধন-শৈল'। গিরিধারি-গান্ধর্ব্বিকা যথা ক্রীড়া কৈল ॥ গোবর্দ্ধন হৈতে শ্রেষ্ঠ 'রাধাকুণ্ড-তট'। প্রেমামৃতে ভাসাইল গোকুল-লম্পট ॥ গোবর্দ্ধন-গিরিতট রাধাকুণ্ড ছাড়ি'। অন্যত্র যে করে নিজ কুঞ্জ—পুষ্পবাড়ী॥ নির্ব্বোধ তাহার সম কেহ নাহি আর। কুণ্ড-তীর সর্ব্বোত্তম স্থান প্রেমাধার ॥"

---

### সাধক ও ভক্তের স্তরভেদ

কর্ম্মিভ্যঃ পরিতো হরেঃ প্রিয়তয়া ব্যক্তিং যযুর্জ্ঞানিন-
স্তেভ্যো জ্ঞানবিমুক্ত-ভক্তিপরমাঃ প্রেমৈকনিষ্ঠাস্ততঃ।
তেভ্যস্তাঃ পশুপালপঙ্কজদৃশস্তাভ্যোঽপি সা রাধিকা
প্রেষ্ঠা তদ্বদিয়ং তদীয়-সরসী তাং নাশ্রয়েৎ কঃ কৃতী ॥১০॥

অন্বয়—কর্ম্মিভ্যঃ ( কর্ম্মিগণ অপেক্ষা ) জ্ঞানিনঃ (ব্রহ্ম

জ্ঞানিগণ ) হরেঃ ( শ্রীহরির ) পরিতঃ ( সর্ব্বতোভাবে ) প্রিয়তয়া ( প্রিয়রূপে ) ব্যক্তিং যযুঃ ( প্রকাশ পাইয়াছেন )। তেভ্যঃ ( তাঁহাদিগের অর্থাৎ জ্ঞানিগণ অপেক্ষা ) জ্ঞানবিমুক্ত-ভক্তিপরমা ( জ্ঞানবিমুক্ত-একান্ত ভক্তগণ ) [ হরেঃ পরিতঃ প্রিয়তয়া ব্যক্তিং যযুঃ ] ( শ্রীহরির সমধিক প্রিয় বলিয়া বিজ্ঞাত ) ; ততঃ ( তাঁহাদিগের অর্থাৎ পূর্ব্বোক্ত ভক্তি-পরায়ণগণ অপেক্ষা ) প্রেমৈকনিষ্ঠঃ (একান্ত প্রেমনিষ্ঠগণ) [শ্রীহরির সমধিক প্রিয়রূপে প্রসিদ্ধ ] ; তেভ্যঃ (তাঁহাদিগের অর্থাৎ প্রেমৈকনিষ্ঠগণ অপেক্ষা) তাঃ ( সেই সকল প্রসিদ্ধ ) পশুপালপঙ্কজদৃশঃ ( পশুপাল—গোপ, পঙ্কজদৃশঃ—কমলাক্ষীগণ, অর্থাৎ গোপসুন্দরীগণ ) [ শ্রীহরির সমধিক প্রিয়া বলিয়া খ্যাত ] ; তাভ্যঃ অপি ( গোপীগণ অপেক্ষাও ) সা রাধিকা ( সেই শ্রীরাধিকা ) [ শ্রীহরির সমধিক প্রিয়ারূপে বিদিত ], ইয়ং তদীয়সরসী ( এই তাঁহার সরোবর অর্থাৎ শ্রীরাধাকুণ্ড ) তদ্বৎ ( শ্রীরাধার তুল্য ) প্রেষ্ঠা [ শ্রীকৃষ্ণের ] ( প্রিয়তমা )। [ অতএব, ] কঃ কৃতী ( কোন্ ভাগ্যবান্ জন ) তাং ন আশ্রয়েৎ ( শ্রীরাধাকুণ্ডকে আশ্রয় না করিবেন ) ? ১০ ॥

শ্লোকার্থ—( সত্ত্বগুণী ) কর্ম্মিগণ (কেবল কর্ম্মনিষ্ঠ) অপেক্ষা ( গুণত্রয়বর্জ্জিত) জ্ঞানিগণ (শ্রীভগবানের ব্রহ্মাখ্য সামান্যাবির্ভাব-সাম্মুখ্যাৎ ) শ্রীকৃষ্ণের সমধিক প্রিয়রূপে প্রকাশ-প্রাপ্ত। তাদৃশ জ্ঞানিগণ অপেক্ষা জ্ঞানবিমুক্ত একান্ত ভক্ত বা অপ্রাকৃত শুদ্ধ-ভক্ত গণ ( শ্রীসনকাদি ), তাদৃশ শুদ্ধভক্তগণ অপেক্ষা একান্ত প্রেমনিষ্ঠগণ (শ্রীনারদাদি), তদপেক্ষা গোপসুন্দরীগণ, তদপেক্ষাও

সেই শ্রীরাধিকা শ্রীকৃষ্ণের সমধিক প্রিয়ারূপে প্রসিদ্ধা। শ্রীরাধার এই সরোবর ( শ্রীকুণ্ড ) শ্রীরাধার তুল্য শ্রীকৃষ্ণপ্রেষ্ঠ। অতএব কোন্ সুকৃতিমান্ জন সেই শ্রীরাধাকুণ্ড আশ্রয় না করিবেন ? ১০॥

পীযূষবর্ষিণী বৃত্তি—জগতে যত-প্রকার সাধক আছে, সর্ব্বাপেক্ষা শ্রীরাধাকুণ্ড-তটবাসী ভজনকারী শ্রেষ্ঠ ও কৃষ্ণপ্রিয় ; তাহা এই দশম শ্লোকে দেখাইতেছেন। সর্ব্বপ্রকার কর্ম্মী হইতে চিদনুসন্ধানকারী জ্ঞানী কৃষ্ণের প্রিয়। সর্ব্বপ্রকার জ্ঞানী অপেক্ষা জ্ঞানবিমুক্ত-ভক্ত কৃষ্ণের প্রিয়। সর্ব্বপ্রকার ভক্তগণ-মধ্যে প্রেমনিষ্ঠ ভক্ত শ্রীকৃষ্ণের প্রিয়। সর্ব্বপ্রকার প্রেমভক্ত-মধ্যে ব্রজগোপীগণ শ্রীকৃষ্ণের অতিশয় প্রিয়। সর্ব্ব-গোপী-মধ্যে শ্রীরাধিকা অত্যন্ত প্রিয়। যেরূপ শ্রীরাধিকা প্রিয়, সেইরূপ তদীয় কুণ্ডও শ্রীকৃষ্ণের অত্যন্ত প্রিয়। সুতরাং, যাঁহার পরম সুকৃতি থাকে, তিনি অবশ্য শ্রীরাধাকুণ্ডে বাস করত শ্রীকৃষ্ণের 'অষ্টকাল'-ভজন করিবেন ॥ ১০ ॥

শ্রীল-ভক্তিবিনোদ-কৃত-ভাষা—চিদন্বেষী জ্ঞানী—জড়কর্ম্মী হইতে শ্রেষ্ঠ। জ্ঞানিচর ভক্ত—তদপেক্ষা কৃষ্ণ-প্রেষ্ঠ ॥ প্রেম-নিষ্ঠ ভক্ত—তদপেক্ষা শ্রেষ্ঠ জানি। গোপীগণে—তদপেক্ষা শ্রেষ্ঠ বলি' মানি ॥ সর্ব্বগোপী-শ্রেষ্ঠা রাধা—কৃষ্ণ-প্রেষ্ঠা সদা। তাঁহার সরসী নিত্য কৃষ্ণের প্রীতিদা ॥ এ হেন প্রেমের স্থান—গোবর্দ্ধন-তটে আশ্রয় না করে কেবা কৃতী নিষ্কপটে ? ১০ ॥

অনুবৃত্তি—যথেচ্ছাচার-পরায়ণ জীবগণ অপেক্ষা সত্ত্বনিষ্ঠ সুকর্ম্মিগণ কৃষ্ণের প্রিয়, কর্ম্মী অপেক্ষা গুণত্রয়-বর্জ্জিত ব্রহ্মজ্ঞ জ্ঞানী কৃষ্ণের প্রিয়, জ্ঞানী অপেক্ষা শুদ্ধভক্ত শ্রীকৃষ্ণের

প্রিয়, শুদ্ধভক্ত অপেক্ষা প্রেমৈকনিষ্ঠ ভক্ত কৃষ্ণের প্রিয়, প্রেমৈকনিষ্ঠ ভক্ত অপেক্ষা ব্রজসুন্দরীগণ কৃষ্ণের প্রিয়, ব্রজসুন্দরীগণ অপেক্ষা শ্রীমতী বার্ষভানবী শ্রীকৃষ্ণের সর্ব্বাপেক্ষা প্রিয়। শ্রীমতী রাধিকা শ্রীকৃষ্ণের যেরূপ প্রিয়তমা, তাঁহার কুণ্ডও শ্রীকৃষ্ণের তাদৃশ প্রিয়। সর্ব্বাপেক্ষা অধিক-সৌভাগ্য-বিশিষ্ট কৃষ্ণভক্ত অনন্যভাবে শ্রীরাধাকুণ্ডই আশ্রয় করিবেন ॥ ১০॥

শ্রীল-সরস্বতী-ঠাকুর-কৃত-ভাষা—সত্ত্বগুণে অধিষ্ঠিত পুণ্যবান্ কর্ম্মী। হরিপ্রিয়-জন বলি' গায় সব ধর্ম্মী ॥ কর্ম্মী হইতে জ্ঞানী হরিপ্রিয়-তর জন। সুখভোগ-বুদ্ধি জ্ঞানী না করে গণন॥ জ্ঞানমিশ্রভাব ছাড়ি' মুক্ত জ্ঞানী জন। পর-ভক্তি-সমাশ্রয়ে হরি-প্রিয় হ'ন॥ ভক্তিমান্ জন হৈতে প্রেমনিষ্ঠ শ্রেষ্ঠ। প্রেমনিষ্ঠ হৈতে গোপী শ্রীহরির প্রেষ্ঠ ॥ গোপী হৈতে শ্রীরাধিকা কৃষ্ণ-প্রিয়তমা। সে রাধা-সরসী প্রিয় হয় তাঁ'র সমা ॥ সে কুণ্ড-আশ্রয় ছাড়ি' কোন্ মূঢ় জন। অন্যত্র বসিয়া চায় হরির সেবন ? ১০ ॥

---

শ্রীরাধাকুণ্ড-স্নায়ীর সৌভাগ্য-পরাকাষ্ঠা

কৃষ্ণস্যোচ্চৈঃ প্রণয়বসতিঃ প্রেয়সীভ্যোঽপি রাধা
কুণ্ডং চাস্যা মুনিভিরভিতস্তাদৃগেব ব্যধায়ি।
যৎ প্রেষ্ঠৈরপ্যলমসুলভং কিং পুনর্ভক্তিভাজাং
তৎ প্রেমেদং সকৃদপি সরঃ স্নাতুরাবিষ্করোতি ॥ ১১ ॥

ইতি শ্রীমদ্রূপগোস্বামিনাবিরচিতং শ্রীউপদেশামৃতৈকাদশকং সমাপ্তম্

অন্বয়—রাধা ( শ্রীরাধিকা ) কৃষ্ণস্য (শ্রীকৃষ্ণের ) প্রেয়সীভ্যঃ অপি ( সকল-প্রেয়সী অপেক্ষাও ) উচ্চৈঃ ( অধিকতর ) প্রণয়-

বসতিঃ ( প্রেমাশ্রয় )। অস্যাঃ কুণ্ডং চ ( ইঁহার কুণ্ডও ) অভিতঃ ( সর্ব্বতোভাবে ) তাদৃক্‌ এব ( সেইরূপই অর্থাৎ শ্রীকৃষ্ণের সর্ব্বোত্তম প্রিয়বস্তু ) [ ইতি ] ( ইহা ) মুনিভিঃ ( মুনিগণ ) [ শাস্ত্রে ] ব্যাধায়ি ( নির্দ্দেশ করিয়াছেন )। ভক্তি-ভাজাং পুনঃ কিং ( অপর ভক্তিসেবিগণের আর কি কথা ),—যৎ প্রেষ্ঠৈঃ অপি ( যাহা কৃষ্ণপ্রেষ্ঠগণেরও ) অলম্‌ অসুলভং ( অতীব দুষ্প্রাপ্য ), তৎ প্রেম ( সেই প্রেম ) ইদং সরঃ ( এই শ্রীকুণ্ড ) সকৃৎ স্নাতুঃ অপি ( একবার মাত্র স্নানকারীর হৃদয়েও ) আবিষ্করোতি ( প্রকট করিয়া থাকেন ) ॥ ১১ ॥

শ্লোকার্থ—শ্রীরাধা শ্রীকৃষ্ণের সকল-প্রেয়সী অপেক্ষাও অধিকতর প্রেমপাত্র। ইহার কুণ্ডও অর্থাৎ শ্রীরাধাকুণ্ডও সর্ব্বতোভাবে সেইরূপই শ্রীকৃষ্ণের সর্ব্বোত্তম প্রীতিপাত্র—ইহা মুনিগণ শাস্ত্রে নির্দ্দেশ করিয়াছেন। অন্যান্য ভক্তিসেবিগণের ( সাধকভক্তগণের ) কথা আর কি বলিব—শ্রীকৃষ্ণপ্রেষ্ঠগণের পক্ষেও যে প্রেম অতি দুর্ল্লভ, এই শ্রীরাধাকুণ্ড একবারমাত্র স্নানকারীর হৃদয়েও সেই প্রেম প্রকট করিয়া দেন ॥ ১১ ॥

• পীযূষবর্ষিণী বৃত্তি—শ্রীরাধাকুণ্ডের স্বাভাবিক মহাত্ম্য-বর্ণন-দ্বারা সাধকের চিত্তে দৃঢ়তা উৎপন্ন করিবার অভিপ্রায়ে একাদশ শ্লোকের অবতারণা। শ্রীরাধিকা শ্রীকৃষ্ণের অতিশয় প্রণয়বসতি এবং অন্য-প্রিয়াগণ অপেক্ষা সর্ব্বতোভাবে শ্রেষ্ঠা। মুনিগণ শাস্ত্রে সেইরূপ উৎকর্ষ, শ্রীরাধাকুণ্ড-সম্বন্ধেও লিখিয়াছেন। কেবল সাধক-ভক্তাদিগের ত' কথাই নাই, যে প্রেম শ্রীনারদাদি প্রেষ্ঠবর্গের পক্ষেও দুর্ল্লভ, ভক্তিপূর্ব্বক শ্রীরাধাকুণ্ডে স্নান করিলে, সেই কুণ্ড

তাহা অনায়াসে প্রদান করেন। সুতরাং, শ্রীরাধাকুণ্ডই সমস্ত ভজনপরায়ণদিগের বাসের যোগ্যস্থান। অপ্রাকৃত ব্রজে অপ্রাকৃত জীব, অপ্রাকৃত গোপীদেহ লাভ করিয়া, শ্রীরাধাকুণ্ডে স্বীয় গুরুরূপা সখীর কুঞ্জে পাল্যদাসী-ভাবে অবস্থিতি করত বাহে নিরন্তর নামাশ্রয়পূর্ব্বক শ্রীকৃষ্ণের অষ্ট কালীয়-সেবায় শ্রীমতী রাধিকার পরিচর্য্যা করাই শ্রীচৈতন্য-চরণাশ্রিত ব্যক্তির ভজন চাতুরী ॥ ১১ ॥

আনন্দবৃদ্ধয়ে শ্রীমদ্‌গোস্বামি-বনমালিনঃ। তথা শ্রীপ্রভুনাথস্য সুখায়াত্ম-নিবেদিনঃ॥ স্বস্য ভজন-সৌখ্যস্য সমৃদ্ধি-হেতবে পুনঃ। ভক্তিবিনোদ-দাসেন শ্রীগোদ্রুম-নিবাসিনা॥ প্রভোশ্চতুঃশতাব্দে চ দ্বাদশাব্দাধিকে যুগে। রচিতেয়ং সিতাষ্টম্যাং বৃত্তিঃ'পীযূষবর্ষিণী'॥

শ্রীশ্রীগোদ্রুমচন্দ্রার্পণমস্তু ॥

শ্রীল-ভক্তিবিনোদ-কৃত-ভাষা—সকল-প্রেয়সী শ্রেষ্ঠা বৃষভানু-সুতা। তাঁহার সরসী নিত্য শ্রীকৃষ্ণ-দয়িতা॥ মুনিগণ শাস্ত্রে এইরূপ নির্দ্ধারিল। ব্রজমধ্যে শ্রেষ্ঠ বলি' কুণ্ডে স্থির কৈল॥ সাধন-ভক্তির কথা কি বলিব আর। কৃষ্ণ-প্রেষ্ঠগণের দুর্ল্লভ প্রেম-সার॥ নিষ্কপটে সেই কুণ্ডে যে করে মজ্জন। কুণ্ড তাঁরে সেই প্রেম করে বিতরণ॥ ১১॥

অনুবৃত্তি—শ্রীকৃষ্ণের অতিশয় প্রিয়পাত্র এবং প্রিয়াবর্গের শিরোমণি শ্রীমতী রাধিকা। শ্রীমতীর কুণ্ড, শাস্ত্রে মুনিগণ শ্রীমতীর তুল্য পরমোত্তম বলিয়া বর্ণন করিয়াছেন। শ্রীনারদাদি প্রিয়বর্গেরও যে প্রেম সুলভ নহে, অন্য সাধক-ভক্তের তো তাহা দূরের কথা; কিন্তু, একবার-মাত্র শ্রীরাধাকুণ্ড-স্নানকারি-জনের সেই প্রেম প্রাদুর্ভূত হয়। প্রেমপূর্ণ রাধাকুণ্ডে অপ্রাকৃত-বাস ও প্রেমামৃত-প্লাবিত রাধাকুণ্ডে অপ্রাকৃত-স্নান অর্থাৎ প্রাকৃত জড়-ভোগ-বাসনায় উদাসীন হইয়া শ্রীমতীর ঐকান্তিক আনুগত্যে

মানস-ভজন করিতে করিতে জীবনাবশেষ এবং জীবিতোত্তর-কালে জীব অপ্রাকৃত নিত্যদেহে সাক্ষাৎ নিত্যসেবা-তৎপর হ'ন। শ্রীরাধাকুণ্ড-স্নাত-জনই সর্ব্বাপেক্ষা অধিক শ্রেয়ঃ লাভ করেন। তাঁহার সৌভাগ্য নারদাদি ভক্তগণেরও দুর্ল্লভ-পদবী। বিষয়ি-গণের কথা দূরে থাকুক্, দাস্য-সখ্য-বাৎসল্য-রসাশ্রিত ভক্তগণেরও রাধাকুণ্ড-স্নান দুর্ল্লভ। শ্রীরাধাকুণ্ডে অপ্রাকৃত-স্নানের কথা আর অধিক কি বলিব! স্নানকারী শ্রীবার্ষভানবীর পাল্যদাসী হইবার সৌভাগ্য পর্য্যন্ত লাভ করেন॥ ১১॥

চৈতন্যাব্দ চতুঃশত, অষ্টাবিংশ হ'লে গত, হৃষীকেশ দ্বাবিংশ-দিবসে। শ্রীব্রজপত্তনে বসি', চিন্তি' গৌরপদ-শশী, লভি সুখ রূপানুগ-যশে॥ অনুবৃত্তি সমাপ্ত॥

শ্রীল-সরস্বতীঠাকুর-কৃত-ভাষা—শ্রীমতী রাধিকা—কৃষ্ণকান্তা-শিরোমণি। কৃষ্ণপ্রিয়-মধ্যে তাঁ'র সম নাহি ধনী॥ মুনিগণ শাস্ত্রে রাধাকুণ্ডের বর্ণনে। গান্ধর্ব্বিকা-তুল্য কুণ্ড করয়ে গণনে॥ নার-দাদি প্রিয়বর্গে যে প্রেম দুর্ল্লভ। অন্য সাধকেতে তাহা কভু না সুলভ॥ কিন্তু, রাধাকুণ্ডে স্নান যেই জন করে। মধুর রসেতে তাঁ'র স্নানে সিদ্ধি ধরে॥ অপ্রাকৃত-ভাবে সদা যুগল-সেবন। রাধা-পাদপদ্ম লভে সেই হরিজন॥১১॥ শ্রীবার্ষভানবী কবে দয়িতদাসেরে। কুণ্ড-তীরে স্থান দিবে নিজ-জন ক'রে'॥ 'উপদেশামৃত-ভাষা' করিল দুর্জ্জন। পাঠকালে হরিজন করিহ শোধন॥ 'উপদেশামৃত' ধরি' রূপানুগ-ভাবে। জীবন যাপিলে কৃষ্ণ-কৃপা সেই পা'বে॥ সত্য, ত্রেতা, দ্বাপরের যে-সকল ভক্ত। কৃষ্ণকৃপা লভিয়াছে গৃহস্থ বিরক্ত॥ ভাবী কালে, বর্ত্তমানে, ভক্তের সমাজ। সকলের পদরজঃ যাচে দীন আজ॥ ভকতিবিনোদ-প্রভু-অনুগ যে জন। দয়িত-দাসের তাঁ'র পদে নিবেদন॥ দয়া করি', দোষ হরি', বল, 'হরি! হরি!' 'উপদেশামৃত' বারি শিরোপরি ধরি'॥

---

শ্রীশ্রীকৃষ্ণচৈতন্যচন্দ্রো বিজয়তেতমাম্।

শ্রীল-ঠাকুর-ভক্তিবিনোদ-কৃত

# শ্রীদশমূল-নির্য্যাস।

আম্নায়ঃ প্রাহ তত্ত্বং হরিমিহ পরমং সর্ব্বশক্তিং রসাব্ধিম্
তদ্ভিন্নাংশাংশ্চ জীবান্ প্রকৃতি-কবলিতান্ তদ্বিমুক্তাংশ্চ
ভাবাৎ।
ভেদাভেদ-প্রকাশং সকলমপি হরেঃ সাধনং শুদ্ধভক্তিম্
সাধ্যং যৎপ্রীতিমেবেত্যুপদিশতি হরৌ গৌরচন্দ্রং ভজে তম্
॥ ১ ॥

অন্বয়—সংক্ষেপে শ্রীগৌরচন্দ্রোপদিষ্ট তত্ত্ব বলা হইতেছে—তং গৌরচন্দ্রং ভজে ( সেই গৌরচন্দ্রকে আমি ভজন করি ) যঃ (যিনি) আম্নায়ঃ প্রাহ ( আম্নায়ঃ প্রাহ তত্ত্বং এই বাক্যের দ্বারা আম্নায়ের প্রমাণত্ব এবং তদুদিত নববিধ প্রমেয় উপদেশ করিয়াছেন)। প্রমেয় সকল যথা—(১) শ্রীহরিই একমাত্র তত্ত্ব; (২)তিনি সর্ব্বশক্তিবিশিষ্ট; (৩) সেই হরি নিখিল রসসমুদ্র; (৪) জীবগণ হরির বিভিন্নাংশ; (৫) জীবগণ মধ্যে কেহ কেহ প্রকৃতি কবলিত; (৬) জীবগণ মধ্যে কেহ কেহ প্রকৃতিবিমুক্ত; (৭) চরাচর বিশ্ব হরির অচিন্ত্য-ভেদাভেদ প্রকাশ মাত্র; (৮) শুদ্ধ-ভক্তিই বদ্ধজীবের প্রয়োজন-সাধন; (৯)ভাগবৎ-প্রীতিই প্রয়োজন-রূপ সাধ্যতত্ত্ব। এই শ্লোকে শ্রীকৃষ্ণচৈতন্যোপদিষ্ট সম্বন্ধ-অভিধেয়-প্রয়োজনাত্মক তত্ত্ব সূচিত হইতেছে॥

অনুবাদ—সেই গৌরচন্দ্রকে আমি ভজন করি, যিনি এইপ্রকার শিক্ষা দিয়াছেন। শিক্ষার প্রকার এই যে—আম্নায়

অর্থাৎ বেদই একমাত্র প্রমাণ। সেই বেদ আমাদিগকে উক্ত নয়টী প্রমেয় অর্থাৎ বিষয় শিক্ষা দেন ॥ ১ ॥

স্বতঃসিদ্ধো বেদো হরিদয়িত-বেধঃ প্রভৃতিতঃ
প্রমাণং সংপ্রাপ্তং প্রমিতি-বিষয়ান্ তান্ নববিধান্।
তথা প্রত্যক্ষাদি-প্রমিতি-সহিতং সাধয়তি নঃ
ন যুক্তিস্তর্কাখ্যা প্রবিশতি তথা শক্তিরহিতা ॥ ২ ॥

অন্বয়—অনন্তর সেই অপ্রাকৃত দশমূল তত্ত্ব দশশ্লোকে ব্যাখ্যাত হইতেছে,—স্বতঃসিদ্ধ বেদঃ হরিদয়িত-বেধঃ প্রভৃতিতঃ ("অস্য মহতো ভূতস্য নিশ্বসিতমেতৎ "ঋগ্বেদ" ইত্যাদি বচনানুসারে বেদই স্বতঃসিদ্ধ প্রমাণ। "ব্রহ্মা দেবানাং প্রথমঃ সম্বভূব" ইত্যাদি 'মুণ্ডক'-বাক্যানুসারে ভগবৎ-প্রিয়ানুচর ব্রহ্মা প্রভৃতি হইতে যে সকল বেদবাক্য শিষ্টসম্প্রদায়ে প্রাপ্ত হইয়াছেন, তাহাই 'বেদ'-পদবাচ্য,অন্য-কল্পিত বচন-সমূহ নহে; সেই সকল স্বতঃসিদ্ধ-বেদ বচন ) প্রত্যক্ষাদি প্রমিতি সহিতং (প্রত্যক্ষাদি প্রমাণ সহ) নঃ(আমাদিগের সম্বন্ধে)তান্ প্রমিতি-বিষয়ান(তৎ প্রমিতি বিষয়) নববিধান্ (নববিধ প্রমেয়) সাধয়তি (সাধন করে) [ এতদ্বিষয়ে শ্রীজীবপ্রভুকৃত-তত্ত্বসন্দর্ভ-বচন—"অতিব্যুৎপন্ন মতিএবংব্যবহার-বিজ্ঞ হইলেও সকল পুরুষেরই বুদ্ধি ভ্রমাদি চারিটী দোষে দুষ্ট, সুতরাং অলৌকিক অচিন্ত্য-স্বভাব পারমার্থিক বস্তুগ্রহণে অযোগ্য ; এই নিমিত্ত তাহাদের কৃত প্রত্যক্ষাদি দশটী প্রমাণও দোষ যুক্ত। অতএব জীবের প্রত্যক্ষাদি প্রমাণ অচিন্ত্য-স্বভাব বস্তুর নির্ণয়ে অসমর্থ ; সুতরাং তাহা তদ্বিষয়ে প্রমাণ হইতে

পারে না; তবে আমরা সর্ব্বাতীত, সর্ব্বাশ্রয়, সকলের অচিন্ত্য-আশ্চর্য্য-স্বভাব বস্তু জানিতে ইচ্ছা করিলে অনাদিকাল হইতে সকল পুরুষ-পরম্পরায় আগত, সমস্ত লৌকিক অলৌকিক জ্ঞানের কারণ অপ্রাকৃত বাঙ্ময় বেদকেই একমাত্র প্রমাণরূপে স্বীকার করিব। "বেদই আমাদের প্রমাণ" এবিষয়ে এত আগ্রহ কেন? এই প্রকার প্রশ্নের আশঙ্কায় বলিতেছেন:— "ব্রহ্মসূত্রে (২।১।১১)—পুরুষের বুদ্ধিবৃত্তি নানাপ্রকার জন্য তর্কের স্থিরতা হয় না; অতএব তর্কের দ্বারা পরমার্থ বস্তুর জ্ঞান নিশ্চয় হয় না।" "মহাভারতে (ভীষ্মপর্ব্ব ৫।২২)—"যে সকল পদার্থ চিন্তার অতীত তাহা তর্কের উপযুক্ত নহে।" "ব্রহ্মসূত্রে (১।১।৩)—শাস্ত্রই ঈশ্বরের জ্ঞানের হেতু।" (২।১।১৭)— "অবিচিন্ত্য বিষয়ে শব্দই একমাত্র মূল প্রমাণ।" শ্রীমদ্ভাগবতে (১১।২০।৪)—"হে ঈশ্বর! সাধ্য-প্রেম, সাধন—তৎসাধনরূপ ভক্তি, অর্থ—শ্রীভগবানের স্বরূপ বিগ্রহ ও বৈভবাদি এই সকল পিতৃ, দেব এবং মনুষ্যগণের বোধগম্য না হইলেও আপনার বাক্যরূপ বেদই তাহাদের শ্রেষ্ঠচক্ষু (জ্ঞাপক) অর্থাৎ তাঁহারা আপনার বেদবাণীরূপ উপদেশই স্বয়ং অবগত হইয়া অতত্ত্বজ্ঞ লোকদিগকে সেই সকল তত্ত্ব বলিয়া থাকেন।" এই সকল বাক্যে মহর্ষি শ্রীব্যাসদেবই "ঈশ্বর-বাণীরূপ বেদ-শব্দই যে মূল প্রমাণ" তাহা স্বীকার করিয়াছেন।] তথা (তদ্রূপ) শক্তিরহিতা তর্কাখ্যা যুক্তিঃ (শক্তিরহিতা তর্কমূলা যুক্তি) ন প্রবিশতি (প্রবেশ করে না অর্থাৎ তর্কমূলক যুক্তিদ্বারা অচিন্ত্য অপ্রাকৃতবস্তুর নির্ণয় হয় না ॥ ২ ॥

অনুবাদ—শ্রীহরির কৃপাপাত্র ব্রহ্মাদিক্রমে সম্প্রদায়ে যে স্বতঃসিদ্ধ বেদ পাওয়া গিয়াছে, সেই আম্নায়বাক্য তদনুগত প্রত্যক্ষাদি প্রমাণের সাহচর্য্যে নববিধ প্রমেয়-তত্ত্বকে সাধন করেন। যে যুক্তিতে কেবল তর্ক, সেই যুক্তি অচিন্ত্যবিষয়-বিচারে অক্ষম, অতএব তর্ক সেই বিচারে প্রবেশ করিতে পারে না ॥ ২ ॥

হরিস্ত্বেকং তত্ত্বং বিধিশিবসুরেশ-প্রণমিতো
যদেবেদং ব্রহ্ম প্রকৃতি-রহিতং তত্তনুমহঃ।
পরাত্মা তস্যাংশো জগদনুগতো বিশ্বজনকঃ
স বৈ রাধাকান্তো নবজলদকান্তিশ্চিদুদয়ঃ ॥ ৩ ॥

অন্বয়—দ্বিতীয় শ্লোকে প্রমাণরূপ প্রথম তত্ত্ব প্রদর্শন করিয়া নয়টী শ্লোকে নববিধ প্রমেয় বিশদরূপে বলিতেছেন—বিধি-শিব-সুরেশ-প্রণমিতঃ হরিস্ত্বেকং তত্ত্বং (ব্রহ্মা-শিব-ইন্দ্র-কর্ত্তৃক বন্দিত শ্রীহরিই একমাত্র তত্ত্ব) স তু নবজলদকান্তিশ্চিদুদয়ঃ রাধাকান্ত (তিনিই নবজলধরবর্ণ চিদ্‌ঘনশ্যাম রাধাকান্ত কৃষ্ণচন্দ্র) [উপনিষ-দুদিতং] যদ্‌ব্রহ্ম তত্তনুমহঃ (উপনিষদ্ উক্ত ব্রহ্ম সেই রাধাকান্তের অঙ্গকান্তি) জগদনুগতঃ বিশ্বজনকঃ পরাত্মা (জগদন্তর্যামী বিশ্বজনক পরমাত্মা) তস্য (শ্রীকৃষ্ণস্য) অংশঃ (তৃতীয় পুরুষা-বতার ক্ষীরোদশায়ী বিষ্ণু) ॥

অনুবাদ:—ব্রহ্মা-শিব-ইন্দ্র-প্রণমিত শ্রীহরিই একমাত্র পরমতত্ত্ব। শক্তিশূন্য নির্ব্বিশেষ যে ব্রহ্ম, তিনি শ্রীহরির অঙ্গ-কান্তিমাত্র। জগৎকর্ত্তা জগৎ-প্রবিষ্ট যে পরমাত্মা, তিনি শ্রীহরির

অংশ মাত্র। সেই শ্রীহরিই আমাদের নব-নীরদ-কান্তি চিৎস্বরূপ শ্রীরাধাবল্লভ ॥ ৩ ॥

পরাখ্যায়াঃ শক্তেরপৃথগপি স স্বে মহিমনি
স্থিতো জীবাখ্যাং স্বামচিদভিহিতাং তাং ত্রিপদিকাম্।
স্বতন্ত্রেচ্ছঃ শক্তিং সকলবিষয়ে প্রেরণপরো
বিকারাদ্যৈঃ শূন্যঃ পরমপুরুষোঽয়ং বিজয়তে ॥ ৪ ॥

অন্বয়—সঃ (শ্রীকৃষ্ণ) পরাখ্যায়াঃ শক্তেরপৃথগপি (পরাশক্তি হইতে অভেদ হইয়াও) স্বে মহিমনি স্থিতো (নিজ অখণ্ডমহিমায় অবস্থিত হইয়াও) তাং ত্রিপদিকাং (চিৎ, অচিৎ ও জীব ক্রিয়াভেদে ত্রিবিধারূপা একমাত্র শক্তিকে) সকলবিষয়ে প্রেরণ পরঃ স্বতন্ত্রেচ্ছঃ (চিৎ, জীব ও অচিৎ সম্বন্ধীয় কার্য্যসকলে প্রেরণ করিয়া স্বয়ং স্বতন্ত্র-স্বেচ্ছাময়) পরমপুরুষঃ বিজয়তে (পরমপুরুষ হরি বিরাজ করেন)।

অনুবাদ :—তাঁহার অচিন্ত্য পরাশক্তি হইতে তিনি অভিন্ন হইয়াও স্বতন্ত্র ইচ্ছাময়। সেই পরমপুরুষ স্বমহিমস্বরূপে নিত্য অবস্থিত। জীবশক্তি, চিচ্ছক্তি ও মায়াশক্তিরূপ-ত্রিপদিকা শক্তিকে উপযুক্তবিষয়-ব্যাপারে সর্ব্বদা প্রেরণ করিতেছেন। তাহা করিয়াও স্বয়ং নির্ব্বিকার পরম-তত্ত্বরূপ ভগবান্ পূর্ণরূপে নিত্য বিরাজমান ॥ ৪ ॥

সবৈ হ্লাদিন্যাশ্চ প্রণয়বিকৃতের্হ্লাদনরত-
স্তথা সম্বিচ্ছক্তি-প্রকটিত-রহোভাব-রসিতঃ।
তথা শ্রীসন্ধিন্যা কৃতবিশদ-তদ্ধামনিচয়ে
রসাম্ভোধৌ মগ্নো ব্রজরসবিলাসী বিজয়তে ॥ ৫ ॥

অন্বয়—সঃ বৈ (সেই শ্রীকৃষ্ণই) হ্লাদিন্যাশ্চ (স্বরূপশক্তির হ্লাদিনীবৃত্তির) প্রণয়বিকৃতেঃ হ্লাদনরত (প্রণয়বিকাররূপহ্লাদন-ব্যাপারে রত) পুনঃ তচ্ছক্তেঃ সম্বিচ্ছক্তি-প্রকটিত-রহোভাব-রসিতঃ(পুনরায় সেই স্বরূপ শক্তির সম্বিদ্বৃত্তি-প্রকাশিত রহস্য-ভাবে রসিত)। পুনশ্চ তচ্ছক্তেঃ সন্ধিনী কৃতবিশদ তদ্ধামনিচয়ে রসাম্ভোধৌ মগ্নো (পুনর্ব্বার সেই স্বরূপ শক্তির সন্ধিনীবৃত্তি-কৃত ভগবদুপযোগি চিদ্ধাম সমূহে রসসমুদ্রে মগ্ন হইয়া) ব্রজরস-বিলাসী বিজয়তে (ব্রজরসবিলাসী শ্রীকৃষ্ণ সর্ব্বোৎকর্ষের সহিত বিরাজ করেন)॥

অনুবাদঃ—স্বরূপশক্তির তিনটী প্রভাব—'হ্লাদিনী', 'সম্বিৎ' ও 'সন্ধিনী'। হ্লাদিনীর প্রণয়-বিকারে শ্রীকৃষ্ণ সর্ব্বদা অনুরক্ত এবং সম্বিচ্ছক্তি-প্রকটিত অন্তরঙ্গ-ভাবদ্বারা সর্ব্বদা রসিত-স্বভাব। সন্ধিনীশক্তি-প্রকটিত নির্ম্মল বৃন্দাবনাদি ধামে সেই স্বেচ্ছাময় ব্রজবিলাসী শ্রীকৃষ্ণ নিত্য রসসাগরে মগ্নভাবে বিরাজমান। ইহার ভাবার্থ এই যে,—হ্লাদিনী, সন্ধিনী ও সম্বিৎ স্বরূপ শক্তির বৃত্তিত্রয় সর্ব্বত্র পরিচিত। স্বরূপশক্তির হ্লাদিনী শ্রীকৃষ্ণকে বৃষভানুনন্দিনীরূপে সম্পূর্ণ চিদাহ্লাদ প্রদান করিয়া থাকেন। স্বয়ং কৃষ্ণপ্রিয়ঙ্করী হইয়া তিনি মহাভাব-স্বরূপা এবং নিজ কায়ব্যূহ-স্বরূপে অষ্টপ্রকার ভাবকে 'অষ্টসখী,'; 'প্রিয়সখী', 'নর্ম্মসখী', 'প্রাণসখী' ও 'পরম-প্রেষ্ঠসখী'—এইরূপ চারিশ্রেণীর সেবাভাবকে চারিপ্রকার সখীরূপে প্রকাশ করিয়া-ছেন। ইহারা চিজ্জগৎরূপ ব্রজের নিত্যসিদ্ধা সখী। স্বরূপশক্তির সম্বিৎ ব্রজের সমস্ত সম্বন্ধভাব প্রকাশ করিয়াছেন। স্বরূপশক্তির

সন্ধিনী ব্রজের ভূ-জলাদি বিশিষ্ট গ্রাম, বন, নিকর, তথা গিরি-গোবর্দ্ধনাদি বিলাসপীঠ এবং শ্রীকৃষ্ণের, শ্রীরাধিকার ও তৎসখী-সখা, গোধন, দাসাদির চিন্ময় কলেবর, ও বিলাসো-পকরণ—সমস্তই প্রকাশ করিয়াছেন। শ্রীকৃষ্ণ হ্লাদিনীর প্রণয়-বিকারে সর্ব্বদা পরমানন্দরত এবং সম্বিতের প্রকটিত রহস্যজনিত ভাবনিচয়ের সহিত ক্রিয়াবান। গোচারণাদি এবং রাসলীলাদি—সমস্তই সম্বিদাশ্রিত-কৃষ্ণক্রিয়া। সন্ধিনীকৃত ধামে ব্রজবিলাসী কৃষ্ণ সর্ব্বদা রসমগ্ন। শ্রীকৃষ্ণের যত লীলাধাম আছে, সর্ব্বাপেক্ষা ব্রজলীলাধামই উপাদেয়।

স্ফুলিঙ্গা ঋদ্ধাগ্নেরিব চিদণবো জীবনিচয়া
হরেঃ সূর্য্যস্যৈবাপৃথগপি তু তদ্ভেদবিষয়াঃ।
বশে মায়া যস্য প্রকৃতি-পতিরেবেশ্বর ইহ
স জীবোমুক্তোঽপি প্রকৃতিবশযোগ্যঃ স্বগুণতঃ ॥৬॥

অন্বয়—ভগবত্তত্ত্ব সমালোচনা করিয়া বিভিন্নাংশ জীব স্বরূপের বর্ণন করিতেছেন—সূর্য্যস্য হরেঃ অণব ইব ( সূর্য্যর কিরণপরমাণুর ন্যায় ) চিদণবঃ ( জীব সমূহ ) তে তু ঋদ্ধাগ্নেঃ স্ফুলিঙ্গা ইব ( সমৃদ্ধ অগ্নির স্ফুলিঙ্গের ন্যায় ) অপৃথগপি তু তদ্ভেদবিষয়াঃ (তটস্থ শক্তি হইতে প্রকাশিত বলিয়া ভগবানের সহিত অভেদ হইয়াও অণুত্বহেতু নিত্য পৃথক্ ) যস্য বশে মায়া স এব ঈশ্বরঃ প্রকৃতিপতিঃ ( যাঁহার বশে মায়া কার্য্যকারিণী সেই হরিই প্রকৃতিপতি ঈশ্বর ) স জীবঃ মুক্তঃ অপি ( সেই জীব মুক্ত হইলেও) স্বগুণতঃ (নিজগুণে অর্থাৎ স্বতন্ত্র ইচ্ছাবশে

ভোগবাঞ্ছাহেতু ) প্রকৃতিবশযোগ্যঃ ( মায়ার বশীভূত হইবার যোগ্যতা বিশিষ্ট ) [ এতদ্দ্বারা ঈশ্বর ও জীবের ভেদ বিচারিত হইল। ]॥

অনুবাদ :—উজ্জ্বলিত অগ্নি হইতে বিস্ফুলিঙ্গ যেরূপ বাহির হয়, সেইরূপ চিৎসূর্য্যস্বরূপ শ্রীহরির কিরণ-কণস্থানীয় চিৎপরমাণুস্বরূপ অনন্ত জীব। শ্রীহরি হইতে অপৃথক্ হইয়াও জীবসকল নিত্যপৃথক্। ঈশ্বরও জীবের নিত্য ভেদ এই যে, যে পুরুষের বিশেষ-ধর্ম্ম হইতে মায়াশক্তি তাঁহার নিত্য-বশীভূতা দাসী আছেন, ও যিনি স্বভাবতঃ প্রকৃতির অধীশ্বর তিনি ঈশ্বর; যিনি মুক্ত-অবস্থাতেও স্বভাবানুসারে মায়া প্রকৃতির বশযোগ্য, তিনি জীব ॥ ৬ ॥

স্বরূপার্থৈর্হীনান্ নিজসুখপরান্ কৃষ্ণবিমুখান্
হরের্মায়া দণ্ড্যান্ গুণনিগড়জালৈঃ কলয়তি।
তথা স্থূলৈর্লিঙ্গৈর্দ্বিবিধাবরণৈঃ ক্লেশনিকরৈ-
র্ম্মহাকর্ম্মালানৈর্নয়তি পতিতান্ স্বর্গনিরয়ৌ ॥ ৭ ॥

অন্বয় –সেই জীবগণের দুইটী বর্গ—একটী অনাদিকাল হইতে ভগবদুন্মুখ, অপরটী অনাদিকাল হইতে ভগবদ্বিমুখ। নিজ জ্ঞানভাব হেতু উন্মুখ, আর জ্ঞানাভাব হেতু বহির্ম্মুখ। ভগবদুন্মুখতা গুণে ভগবৎ পরিকররূপে অবস্থিত, আর বহির্ম্মুখতা দোষে মায়া-পরাভূত হইয়া সংসারী। প্রকৃতি কবলিত জীবের লক্ষণ বলিতেছেন—স্বরূপার্থৈঃ হীনান্ (স্বরূপ জ্ঞান নিজ চিৎস্বরূপ জ্ঞান, তদ্রহিত অর্থাৎ স্বরূপ-জ্ঞানশূন্য ) নিজ সুখ-

পরান্ (হরিভজন ত্যাগপূর্ব্বক নিজেন্দ্রিয় তর্পণপর কামী) কৃষ্ণ বিমুখান্ (কৃষ্ণই আমার সর্ব্বস্ব—ইহা ভুলিয়া জড়সুখ ভোগ-বাঞ্ছাপর) অতএব দণ্ড্যান্ ( দণ্ডযোগ্য জীবগণকে ) হরের্মায়া ( শ্রীহরির মায়া বহিরঙ্গা শক্তি ) গুণ-নিগড়জালৈঃ ( সত্ত্বাদি গুণরূপ নিগড়ের দ্বারা ) কলয়তি ( বন্ধন করে ) স্থূলৈর্লিঙ্গৈ-র্দ্বিবিধাবরণৈঃ (পুনশ্চ স্থূলভূতময় এবং লিঙ্গ—মনবুদ্ধিঅহঙ্কারময় আবরণদ্বয়দ্বারা) ক্লেশনিকরৈঃ ক্লেশ সমূহ দ্বারা ; ক্লেশ—পাপ, পাপবীজ ও অবিদ্যাভেদে ত্রিবিধ, তদ্দ্বারা) মহাকর্ম্মালানৈঃ (কর্ম্ম জড় অদৃষ্টাদি শব্দবাচ্য অনাদি ও বিনাশী, সেই কর্ম্মই আলান অর্থাৎ বন্ধন-স্তম্ভ, তদ্দ্বারা ) পতিতান্ ( সেই পতিত বদ্ধ জীব-গণকে ) স্বর্গনিরয়ৌ নয়তি ( জীবকৃত শুভাশুভ কর্ম্মবশে স্বর্গ-নরকাদি ভ্রমণ করাইয়া থাকেন ) ॥ ৭ ॥

অনুবাদ :—স্বরূপতঃ জীব কৃষ্ণানুগত দাস। সেই রূপহীন, নিজসুখপর, কৃষ্ণবিমুখ, দণ্ড্য, জীবসকলকে মায়াশক্তি মায়িক সত্ত্বরজস্তমোগুণ-নিগড়সমূহদ্বারা কবলিত করেন। স্থূল ও লিঙ্গদেহরূপ দ্বিবিধ আবরণ ও ক্লেশসমূহ-পরিপূর্ণ কর্ম্মবন্ধনের দ্বারা তাহাদিগকে নিপতিত করিয়া স্বর্গ ও নরকে লইয়া বেড়ান ॥ ৭ ॥

যদা ভ্রামং ভ্রামং হরিরসগলদ্-বৈষ্ণবজনং
কদাচিৎ সংপশ্যংস্তদনুগমনে স্যাদ্রুচিযুতঃ।
তদা কৃষ্ণাবৃত্ত্যা ত্যজতি শনকৈর্মায়িকদশাং
স্বরূপং বিভ্রাণো বিমলরসভোগং স কুরুতে ॥ ৮ ॥

অন্বয়—ভগবদ্ভক্তি ভাব দ্বারা প্রকৃতিমুক্ত জীবগণের স্বরূপ বর্ণনোদ্দেশ্যে বদ্ধজীবগণের স্বরূপ লাভ প্রক্রিয়া বলিতেছেন—যদা ( যে সময় কর্ম্মমার্গাশ্রিত নানা যোনি ভ্রমণ কালে ) ইহ (এই ভারতবর্ষে) কদাচিৎ (সঞ্চিত ভক্ত্যুন্মুখী সুকৃতিবলে কোন সময়ে) হরিরসগলদ্-বৈষ্ণবজনং (হরিভক্তিরস গলিত চিত্ত কোন বৈষ্ণবকে) সংপশ্যন্ (সন্দর্শন পূর্ব্বক) তদনুগমনে (তাঁহার চরিত্র অনুসরণে—কৃষ্ণভক্তি যাজনে) রুচিঃ স্যাৎ (রুচি জন্মে), তদা স কৃষ্ণাবৃত্ত্যা ( তৎকালে সেই জীব কৃষ্ণনামাদি-গ্রহণরূপ চিদনুশীলন) ক্রমে শনৈঃ ( ধীরে ধীরে ) মায়িকদশাং ত্যজতি (মায়াবদ্ধদশা ত্যাগ করে) স্বরূপং বিভ্রাণো (আর নিজ চিৎস্বরূপ প্রাপ্তিরূপ মুক্তিপ্রাপ্ত হইয়া ) বিমলরসভোগং ( প্রেমানন্দাস্বাদ) কুরুতে ( করেন ) ॥ ৮ ॥

অনুবাদ ঃ—সংসারে উচ্চাবচ যোনিসমূহে ভ্রমণ করিতে করিতে যখন হরিরসগলিত বৈষ্ণবের দর্শন হয়, তখন মায়াবদ্ধ-জীবের বৈষ্ণবানুগমনে রুচি জন্মিয়া পড়ে ; কৃষ্ণনামাদি আবৃত্তি-ক্রমে অল্পে অল্পে মায়িকদশা দূর হইতে থাকে, জীব ক্রমশঃ স্বরূপ লাভ করতঃ বিমল কৃষ্ণসেবা-রস ভোগ করিতে যোগ্য হন ॥ ৮ ॥

হরেঃ শক্তেঃ সর্ব্বং চিদচিদখিলং স্যাৎ পরিণতিঃ
বিবর্ত্তং নো সত্যং শ্রুতিমিতিবিরুদ্ধং কলিমলম্ ।
হরের্ভেদাভেদৌ শ্রুতিবিহিততত্ত্বং সুবিমলং
ততঃ প্রেম্নঃ সিদ্ধির্ভবতি নিতরাং নিত্যবিষয়ে ॥ ৯ ॥

অন্বয়—সমস্ত চিদচিৎ জগৎ শ্রীহরির শক্তি প্রকাশ—ইহা জানাইতেছেন—সর্ব্বং চিদচিৎ অখিলং ( চিৎ ও অচিৎ সমগ্র জগৎ) হরেঃ শক্তেঃ পরিণতিঃ ( শ্রীহরির শক্তি পরিণাম ) স্যাৎ (হইয়া থাকে) বিবর্ত্তং (মায়াবাদিমতে যে বিবর্ত্তবাদ অর্থাৎ একে অন্যভ্রম)স ন সত্যম্ (তাহা সত্য নহে) শ্রুতিমিতিবিরুদ্ধং(শ্রুতি-প্রমাণ বিরুদ্ধ) কলিমলম্ ( অতএব বিবর্ত্ত জ্ঞান কলিযুগের মলস্বরূপ হেয় বলিয়া জানা কর্ত্তব্য ) ততঃ নিত্যবিষয়ে ( নিত্য বস্তু শ্রীহরিতে ) প্রেম্নঃ সিদ্ধির্ভবতি ( প্রেম অর্থাৎ কৃষ্ণেন্দ্রিয় প্রীতি বাঞ্ছার সিদ্ধি হইয়া থাকে ) ॥ ৯ ॥

অনুবাদ :—সমস্ত চিদচিজ্জগৎ কৃষ্ণশক্তির পরিণতি; বিবর্ত্ত-বাদ সত্য নয়, তাহা কলিকালের মল ও শ্রুতিজ্ঞানবিরুদ্ধ; অচিন্ত্য-ভেদাভেদ তত্ত্বই শ্রুতিসম্মত সুবিমল তত্ত্ব, অচিন্ত্য-ভেদাভেদ তত্ত্ব হইতে সর্ব্বদা নিত্যতত্ত্বে প্রেম সিদ্ধি হয়।

শ্রুতিঃ কৃষ্ণাখ্যানং স্মরণ-নতি-পূজাবিধিগণাঃ
তথা দাস্যং সখ্যং পরিচরণমপ্যাত্মদদনম্ ।
নবাঙ্গানি শ্রদ্ধা-পবিত-হৃদয়ঃ সাধয়তি বা
ব্রজে সেবালুব্ধো বিমলরসভাবং স লভতে ॥ ১০ ॥

অন্বয়—এতাবৎ সম্বন্ধ জ্ঞানের আলোচনা করিয়া অভিধেয় ও প্রয়োজন তত্ত্ব বলিতেছেন—শ্রুতি কৃষ্ণাখ্যানং স্মরণ নতি পূজাবিধিগণাস্তথাদাস্যং সখ্যং পরিচরণমপি আত্মদদনং ( শ্রবণ, কীর্ত্তন, স্মরণ, প্রণাম, অর্চ্চন, পাদসেবন, দাস্য, সখ্য, ও আত্মনিবেদনরূপ) নবাঙ্গানি ( এই নববিধ অঙ্গ সমূহ ) শ্রদ্ধা-

পবিত্ত হৃদয়ঃ সাধয়তি বা (শ্রদ্ধাযুক্তহৃদয়ে যিনি সাধন করেন) স ব্রজে সেবালুব্ধো বিমলরস ভাবং লভতে (ব্রজসেবালোভী সেইভক্ত বিমলরসভাব—মধুরাদিভাব প্রাপ্ত হন) ॥ ১০ ॥

অনুবাদ—শ্রবণ, কীর্ত্তন, স্মরণ, বন্দন, অর্চ্চন, দাস্য, সখ্য ও আত্মনিবেদন—এই নববিধা ভক্তি যিনি শ্রদ্ধাসহকারে ব্রজসেবা লোভে অনুশীলন করেন তিনি বিমল কৃষ্ণরতি প্রাপ্ত হন ॥ ১০ ॥

প্রভুঃ কঃ কো জীবঃ কথমিদমচিদ্বিশ্বমিতি বা
বিচার্য্যৈতানর্থান্ হরিভজনকৃচ্ছাস্ত্রচতুরঃ।
অভেদাশাং ধর্ম্মান্ সকলমপরাধং পরিহরন্
হরের্নামানন্দং পিবতি হরিদাসো হরিজনৈঃ ॥ ১১ ॥

অন্বয়—পূর্ব্বোক্ত দশশ্লোকে সম্বন্ধ অভিধেয় প্রয়োজন তত্ত্ব বিচার পূর্ব্বক জীবের কর্ত্তব্যতা প্রদর্শন করিতেছেন—জীবানাং কঃ প্রভু কঃ জীব ইদং অচিৎ বিশ্বং কথং বা এতদর্থত্রয়ং বিচার্য্য (জীবগণের প্রভু অর্থাৎ উপাস্য বা নিয়ন্তা কে, জীবগণ কে এবং এই অচিৎ অর্থাৎ জড়বিশ্বই বা কেন রচিত হইয়াছে—এই অর্থত্রয় বিচার করতঃ) হরিভজন কৃচ্ছাস্ত্রচতুর (শাস্ত্রযুক্তিমূলে পূর্ব্বোক্ত অর্থত্রয়ের বিচার দ্বারা হরিভজনে নিযুক্ত ব্যক্তি) অভেদাশাং (আমি ব্রহ্ম—ব্রহ্মের সহিত এইরূপ অভেদ বিচার) ধর্ম্মান্ (কর্ম্ম জ্ঞান যোগাদি ধর্ম্ম সকলকে) সকলমপরাধং (নামাপরাধ ও সেবাপরাধ সকল) পরিহরন্ (পরিত্যাগ করিয়া) হরিদাসঃ (বৈষ্ণব জীব) হরিজনৈঃ হরের্নামানন্দঃ পিবতি (হরিভক্তগণ সহ হরিনামানন্দ পান করিয়া ধন্য হইয়া থাকেন) ॥ ১১ ॥

অনুবাদ :—কৃষ্ণ কে ? আমি জীবই বা কে ? এই চিদচিৎ বিশ্বই বা কি ? এই সকল বিষয় বিচার পূর্ব্বক হরিভজনশীল শাস্ত্রচতুর ব্যক্তি অভেদাশা, সমস্ত ধর্ম্মাধর্ম্ম ও সকল প্রকার অপরাধ পরিত্যাগপূর্ব্বক সাধুসঙ্গে হরিদাসস্বরূপে হরিনামানন্দ পান করিতে থাকেন ॥ ১১ ॥

সংসেব্য দশমূলং বৈ হিত্বাঽবিদ্যাময়ং জনঃ।
ভাবপুষ্টিং তথা তুষ্টিং লভতে সাধুসঙ্গতঃ ॥ ১২ ॥

অন্বয়—দশমূলং সংসেব্য (এই শিক্ষাদশমূলের সেবা করিয়া) অবিদ্যাময়ং হিত্বা ( অবিদ্যারূপ ব্যাধি নাশ করিয়া অর্থাৎ লোকে যেমন দশমূল পাঁচন সেবন করিয়া জ্বরাদি ব্যাধি নাশ করে তদ্রূপ এই শিক্ষাদশমূলের সেবাদ্বারা কৃষ্ণবহির্ম্মুখতা নাশ করিয়া ) সাধুসঙ্গতঃ ভাবপুষ্টিং তথা তুষ্টিং লভতে ( সাধুসঙ্গে প্রেমভাবের পোষণ ও নিত্যানন্দ লাভ করেন ) ॥ ১২ ॥

অনুবাদঃ—এই শিক্ষা দশমূলের সেবা করিয়া জীব অবিদ্যারূপ রোগ নাশ করিয়া সাধুসঙ্গে প্রেমভাবের পোষণ ও নিত্যানন্দ লাভ করেন ॥ ১২ ॥

শ্রীদশমূল-নির্যাস

# বিবৃতি

সেই গৌরচন্দ্রকে আমি ভজন করি, যিনি এই প্রকার শিক্ষা দিয়াছেন। শিক্ষার প্রকার এই যে, আম্নায় অর্থাৎ বেদই একমাত্র প্রমাণ। সেই বেদ আমাদিগকে নয়টি প্রমেয় অর্থাৎ বিষয় শিক্ষা দিয়াছেন।

প্রথম বিষয়—শ্রীহরিই একমাত্র পরমতত্ত্ব। নবজলদকান্তি সচ্চিদানন্দ-বিগ্রহ শ্রীকৃষ্ণই হরি-শব্দের বাচ্য। উপনিষদ্‌গণ যাঁহাকে ব্রহ্ম বলেন, তিনি শ্রীহরির চিদ্বিগ্রহের প্রভা মাত্র। শ্রীকৃষ্ণ হইতে তিনি পৃথক্ তত্ত্ব নন্। যোগিগণ যাঁহাকে পরমাত্মা বলেন, তিনি শ্রীহরির সেই অংশ, যাঁহার ঈক্ষণে অর্থাৎ দৃষ্টিপাত-মাত্রে প্রকৃতি এই চরাচর বিশ্ব সৃষ্টি করিয়াছেন। সুতরাং শ্রীহরিই একমাত্র প্রভু এবং ব্রহ্মাদি সকলেই তাঁহার দাস।

দ্বিতীয় বিষয়—সেই শ্রীহরি সর্ব্বশক্তিসম্পন্ন। হরি হইতে অভিন্ন হরির একটি অচিন্ত্য পরাশক্তি আছেন। তিনি অন্তরঙ্গা-রূপে চিচ্ছক্তি, বহিরঙ্গারূপে মায়াশক্তি এবং তটস্থারূপে জীব-শক্তি। চিচ্ছক্তিদ্বারা বৈকুণ্ঠাদি-তত্ত্ব, মায়াশক্তিদ্বারা অনন্তকোটি ব্রহ্মাণ্ড এবং জীবশক্তিদ্বারা অনন্তকোটি জীব সৃষ্টি করিয়াছেন। সেই পরাশক্তির সন্ধিনী, সম্বিৎ ও হ্লাদিনীরূপ তিনটী প্রভাব।

তৃতীয় বিষয়—সেই শ্রীকৃষ্ণ হরিই অখিল রস-সমুদ্র। শান্ত, দাস্য, সখ্য, বাৎসল্য ও মধুর—এই পঞ্চবিধ রস। সকল রসের মধ্যে মধুর-রসই সর্ব্বশ্রেষ্ঠ। কৃষ্ণের ব্রজলীলায় সেই মধুর-রসের বিশুদ্ধভাবে নিত্য অবস্থান। চতুঃষষ্টি গুণে শ্রীকৃষ্ণ

দেদীপ্যমান ; যথা—(১) সুরম্যাঙ্গ, (২) সর্ব্বসল্লক্ষণযুক্ত, (৩) সুন্দর, (৪) মহাতেজা, (৫) বলবান্, (৬) কিশোরবয়স-যুক্ত, (৭) বিবিধ অদ্ভুত-ভাষাজ্ঞ, (৮) সত্যবাক্, (৯) প্রিয়বাক্যযুক্ত, (১০) বাক্পটু, (১১) সুপণ্ডিত, (১২) বুদ্ধিমান, (১৩) প্রতিভাযুক্ত, (১৪) বিদগ্ধ, (১৫) চতুর, (১৬) দক্ষ, (১৭) কৃতজ্ঞ, (১৮) সুদৃঢ় ব্রত, (১৯) দেশ-কাল-পাত্রজ্ঞ, (২০) শাস্ত্র-দৃষ্টি-যুক্ত, (২১) শুচি, (২২) বশী, (২৩) স্থির, (২৪) দমনশীল, (২৫) ক্ষমাশীল, (২৬) গম্ভীর, (২৭) ধৃতিমান্, (২৮) সমদর্শন, (২৯) বদান্য, (৩০) ধার্ম্মিক, (৩১) শূর, (৩২) করুণ, (৩৩) মানদ, (৩৪) দক্ষিণ, (৩৫) বিনয়ী, (৩৬) লজ্জাযুক্ত, (৩৭) শরণাগত-পালক, (৩৮) সুখী, (৩৯) ভক্তবন্ধু, (৪০) প্রেমবশ্য, (৪১) সর্ব্ব-সুখকারী, (৪২) প্রতাপী, (৪৩) কীর্ত্তিমান্, (৪৪) লোকানুরক্ত, (৪৫) সাধুদিগের সমাশ্রয়, (৪৬) নারীমনোহারী, (৪৭) সর্ব্বারাধ্য, (৪৮) সমৃদ্ধিমান্ (৪৯) শ্রেষ্ঠ ও (৫০) ঐশ্বর্য্যযুক্ত। এই পঞ্চাশটী গুণ বিন্দু-বিন্দুরূপে সর্ব্বজীবে আছে, কিন্তু পরিপূর্ণ-সমুদ্ররূপে কৃষ্ণে বর্ত্তমান। এই ৫০এর উপর আর ৫টী মহাগুণ কৃষ্ণে পূর্ণরূপে আছে এবং অংশে শিবাদি দেবতায় বর্ত্তমান। ১। সর্ব্বদা স্বরূপসম্প্রাপ্ত, (২) সর্বজ্ঞ, (৩) নিত্যনূতন, (৪) সচ্চিদানন্দ-ঘনীভূতস্বরূপ, (৫) অখিলসিদ্ধিবশকারী অতএব সর্ব্বসিদ্ধি-নিষেবিত। পরব্যোম্-নাথ নারায়ণাদিতে আর ৫টী গুণ বর্ত্তমান আছে, তাহাও শ্রীকৃষ্ণে পরিপূর্ণভাবে থাকে, কিন্তু শিবাদি-দেবতা কিংবা জীবে সে গুণ নাই। (১) অবিচিন্ত্যমহাশক্তিত্ব, (২) কোটী-

ব্রহ্মাণ্ডবিগ্রহত্ব, (৩) সকল-অবতার-বীজত্ব, (৪) হতশত্রু-সুগতি-দায়কত্ব, (৫) আত্মারামগণের আকর্ষকত্ব,—এই ৫টী গুণ নারায়ণাদিতে থাকিলেও শ্রীকৃষ্ণে অদ্ভুতরূপে বর্ত্তমান, এই ৬০ গুণের অতিরিক্ত আর ৪টী গুণ শ্রীকৃষ্ণে প্রকাশিত আছে, তাহা নারায়ণেও প্রকাশিত হয় নাই। (১) সর্ব্বলোকের চমৎকারিণী-লীলার-কল্লোল-সমুদ্র, (২) শৃঙ্গাররসের অতুল্য-প্রেমশোভাবিশিষ্ট প্রেমমণ্ডল, (৩) ত্রিজগতের চিত্তাকর্ষী মুরলী-গীত-গান, (৪) যাঁহার সমান ও শ্রেষ্ঠ নাই এবংবিধ রূপ-সৌন্দর্য্য, যাহা চরাচরকে বিস্ময়ান্বিত করিয়াছেন। এই ৬৪ গুণে শ্রীকৃষ্ণ নিখিলরসামৃতসমুদ্রস্বরূপ।

চতুর্থ বিষয়—পূর্ব্ব তিনটী বিষয় ভগবত্তত্ত্ব সূচিত হইয়াছে। ৪র্থ, ৫ম ও ৬ষ্ঠ বিষয়ে জীবতত্ত্ব কথিত হইতেছে। চতুর্থে জীবের স্বরূপ-বিচার। জীব সেই হরির পরাশক্তির তটস্থ-বিক্রমে মহাদীপ হইতে অনন্ত ক্ষুদ্র দীপের উৎপত্তির ন্যায় বিভিন্নাংশ রূপে প্রকটিত হইয়াছে। জীব চিৎস্বরূপ ও চিদ্ধর্ম্মবিশিষ্ট হইলেও অত্যন্ত ক্ষুদ্র ও পরাধীন। পরাধীন-স্বভাব বশতঃ কৃষ্ণবিমুখ হইলে মায়ার বশতাপন্ন হয়। ঈশ্বর ও জীবে ভেদ এই যে, উভয়েই চিৎস্বরূপ বটে, কিন্তু স্বভাবতঃ যিনি বিভু, মায়ার প্রভু এবং মায়া যাঁহার নিত্য দাসী, তিনি ঈশ্বর। মুক্ত অবস্থাতেও যিনি স্বভাবতঃ মায়ার বশযোগ্য ও অণু; তিনি জীব। কৃষ্ণাধীন থাকিলে তিনি মায়া হইতে মুক্ত থাকেন। শুদ্ধজীব চিদ্‌বিগ্রহ বিশিষ্ট, তাহাতে পূর্ব্বোক্ত ৫০টী গুণ বিন্দু-বিন্দু-রূপে আছে। গুণসকল চিন্ময়। শুদ্ধ-

জীবে মায়িক ধর্ম্ম বা গুণ নাই।

পঞ্চম বিষয়—জীব কৃষ্ণরূপ চিৎসূর্য্যের কিরণ-কণ। অতি ক্ষুদ্রতাবশতঃ তিনি পরতন্ত্র। কৃষ্ণের পরতন্ত্র থাকিলে তাঁহার ক্লেশ থাকে না এবং পরমানন্দ ভোগ হয়। নিজ ভোগবাঞ্ছা ক্রমে কৃষ্ণবহির্ম্মুখ হইলে তিনি মায়াবদ্ধ হইয়া মায়ার দুর্নিবার কর্ম্মচক্রে পড়িয়া জড়জগতে মায়িক সুখ-দুঃখ ভোগ করেন। মায়ার কর্ম্মচক্র পুণ্য-পাপ, সুখ-দুঃখ ও উচ্চ-নীচ অবস্থাজনক। তদ্দ্বারা কখন স্বর্গাদি-লোক ও কখনও নরকাদির ভোগ হয়—চৌরাশি লক্ষ যোনিতে ভ্রমণ হয়।

ষষ্ঠ বিষয়—মায়ার চক্রে বদ্ধ হইলেও জীব স্বভাবতঃ চিৎস্বরূপ, সুতরাং মায়ামুক্ত হইবার যোগ্য; কোন মায়িক কার্য্যের দ্বারা মুক্তি লাভ করিতে পারেন না। সুতরাং পুণ্য-জনক কোন শুভকর্ম্ম দ্বারা মায়ামোচন সম্ভব হয় না। আমি জীব—চিৎকণ এবং মায়া আমার পক্ষে হেয়—এরূপ জ্ঞানমাত্র হইলেও জ্ঞান-বৈরাগ্য দ্বারা মায়া হইতে মুক্তি হয় না। নিজের গুপ্ত ও লুপ্তপ্রায় কৃষ্ণদাস্যভাব উদয়ের সঙ্গে সঙ্গেই মুক্তিরূপ অবান্তর ফল উপস্থিত হয়। নিজ স্বভাব উদয়েই মায়া-পরাধীন-স্বভাব কালক্রমে দূর হয়। নিজ স্বভাব অত্যন্ত লুপ্ত-প্রায়, তাহাকে কে জাগ্রত করে? কর্ম্ম, জ্ঞান ও বৈরাগ্য-চেষ্টা তাহা করিতে পারে না, সুতরাং যাঁহার কোন ভাগ্যক্রমে স্ব-স্বভাব জাগ্রত হইয়াছে, তাঁহার সঙ্গ-বলক্রমেই জীবের গুপ্ত-প্রায় স্ব-স্বভাব জাগ্রত হইতে পারে। এই বিষয়ে দুইটী ঘটনার প্রয়োজন। যিনি স্ব-স্বভাব জাগ্রত করিতে ইচ্ছা করেন,

তিনি পূর্ব্ব ভক্ত্যুন্মুখী সুকৃতিক্রমে কিয়ৎপরিমাণ শরণাপত্তি-লক্ষণা * শ্রদ্ধা লাভ করেন, ইহাই একটী ঘটনা। সেই সুকৃতি বলে তাঁহার কোন উপযুক্ত সাধুসঙ্গ হয়, ইহাই দ্বিতীয় ঘটনা। তাঁহাকেই কেবল সাধু বলা যায়—যিনি কোন ভাগ্যে অন্য সাধুসঙ্গে নিজ স্বভাবকে জাগ্রত করিতে পারিয়াছেন। সাধুসঙ্গ-বলে হরিনামাদির অনুশীলন হইতে হইতে ভাবোদয় হয় ; ক্রমে প্রেমোদয় হয়। প্রেম যে-পরিমাণে উদয় হইতে থাকে, সেই পরিমাণে মুক্তি আসিয়া স্বয়ং আনুষঙ্গিক ফলরূপে উপস্থিত হয়।

সপ্তম বিষয়—১ম হইতে ৬ষ্ঠ বিষয় পর্য্যন্ত সৎসঙ্গে আলোচনা হইলে সম্বন্ধ-জ্ঞান উদিত হয়। সম্বন্ধ-জ্ঞানের প্রকার এই সপ্তম বিষয়। জিজ্ঞাসু জীব এই প্রশ্ন করেন,—(১) আমি কে? (২) আমি কাহার? (৩) এই বিশ্বের সহিত আমার সম্বন্ধ কি? এই তিনটী বিষয়ের সুন্দররূপ

---

*"আনুকূল্যস্য সংকল্পঃ প্রাতিকূল্যস্য বর্জ্জনং। রক্ষিষ্যতীতি বিশ্বাসো গোপ্তৃত্বে বরণং তথা। আত্মনিক্ষেপকার্পণ্যে ষড়্-বিধা শরণাগতিঃ॥" তাৎপর্য্য এই যে,—জীব যখন ইহা নিশ্চয় জানিতে পারেন যে, 'মায়িক সংসার আমার কারাগৃহ, সুতরাং হেয় এবং কর্ম্মকাণ্ড, নির্ভেদ-জ্ঞানকাণ্ড ও ঐশ্বর্য্য বা কৈবল্যজনক যোগাদি-প্রক্রিয়া আমার স্বীয় স্বভাবকে নিশ্চয়রূপে আনিতে পারে না ; তখন কৃষ্ণভক্তির প্রতিকূল যাহা কিছু হয়, তাহা বর্জ্জনপূর্ব্বক কৃষ্ণই আমার একমাত্র রক্ষাকর্ত্তা ও প্রতিপালক—ইহা বিশ্বাস করতঃ কৃষ্ণেচ্ছার অনুগত ও অকিঞ্চন ভাবে কৃষ্ণচরণে শরণাগত হন। বিশুদ্ধ শ্রদ্ধার এই লক্ষণ।

আলোচনা করিয়া দেখিতে পান যে, জীবরূপ আমি অণুচৈতন্য এবং কৃষ্ণের নিত্যদাস ও অখিল জগৎ সেই কৃষ্ণের ভেদাভেদ প্রকাশ। কৃষ্ণই একমাত্র সম্বন্ধ। বিবর্ত্ত-বাদাদি-তর্ক নিরর্থক ও অবৈদিক কৃষ্ণের অচিন্ত্যশক্তিক্রমে জীবসমূহ ও অখিলব্রহ্মাণ্ড তাঁহা হইতে নিত্য পৃথক্ এবং অপৃথক্। এই জড়ব্রহ্মাণ্ডে আমার নিত্য অবস্থান নয় ; ইহা কারাগৃহ মাত্র। এই জ্ঞান হইতে অনন্য-কৃষ্ণভক্তিতে শ্রদ্ধা অর্থাৎ দৃঢ়বিশ্বাস হয়।

অষ্টম বিষয়—সম্বন্ধ জ্ঞান হইয়াছে, অনন্য ভক্তিতে সৎসঙ্গক্রমে শ্রদ্ধা হইল। এখন কি করিলে কৃষ্ণ প্রসন্ন হন—এই চিন্তা করিয়া সদ্গুরুর নিকট সদুপায় জিজ্ঞাসা করেন। শ্রদ্ধালু ব্যক্তিকে ভক্তির অধিকারী জানিয়া সদ্গুরু তাঁহাকে শুদ্ধ কৃষ্ণভক্তি শিক্ষা দেন। তাহার লক্ষণ এই—"অন্যাভিলাষিতা-শূন্যং জ্ঞানকর্ম্মাদ্যনাবৃতং। আনুকূল্যেন কৃষ্ণানুশীলনং ভক্তি-রুত্তমা॥" আনুকূল্যের সহিত সচ্চিদানন্দ স্বরূপ শ্রীকৃষ্ণের নাম, রূপ, গুণ ও লীলার অনুশীলনই উত্তমা অর্থাৎ শুদ্ধাভক্তি। জীবের সমস্ত ক্রিয়া, সম্বন্ধ ও ভাবকে ভজনের অনুকূল করিয়া ভক্ত্যঙ্গের অনুশীলনই কর্ত্তব্য। সুতরাং ভজনের প্রতিকূল ক্রিয়া, সম্বন্ধ ও ভাব বর্জ্জন-পূর্ব্বক জীবনযাত্রা নির্ব্বাহ করিতে করিতে ভজন করাই আনুকূল্য ভাব। ইহাতে ভজন ক্রিয়ার একটু নির্ব্বন্ধিনী মতির প্রয়োজন। জীবের স্ব-স্বরূপ উদয় করাইবার চেষ্টার সহিত ভজন করা আবশ্যক। ভজন নির্ম্মল হইবে, এই উদ্দেশ্যে ; তাহাতে ভজনোন্নতি ব্যতীত অন্য কোন অভিলাষ রাখিবে না। সুতরাং ভোগবাঞ্ছা ও মোক্ষবাঞ্ছা পর্য্যন্ত পরিত্যাগের প্রয়োজন। জীবন নির্ব্বাহে জ্ঞানচেষ্টা ও কর্ম্মচেষ্টা অবশ্য হইবে। কিন্তু কর্ম্ম ও জ্ঞানের সেই সেই অঙ্গ যাহাতে শুদ্ধ ভক্তিবৃত্তিকে আবরণ করে, তাহা সাবধানে পরিত্যাগ করিবে। নির্ভেদ-ব্রহ্মজ্ঞান ও ভক্তিলক্ষণ-শূন্য কর্ম্ম হইতে বিরত থাকা

উচিত। শ্রবণ, কীর্ত্তন, স্মরণ, পরিচর্য্যা, অর্চ্চন, বন্দন, দাস্য, সখ্য ও আত্মনিবেদন ভেদে ভক্তির অঙ্গ নয় প্রকার। আবার, ঐ সকল অঙ্গের মুখ্য মুখ্য প্রত্যঙ্গ লইয়া ভক্তির অঙ্গ চতুঃষষ্ঠী-বিধ বলিয়া উক্ত হইয়াছে। তাহার মধ্যে কতকগুলি বিধি লক্ষণ এবং কতকগুলি নিষেধ-লক্ষণ। বিধি-লক্ষণের মধ্যে হরিনাম, হরিধামে বাস, হরিরূপ-সেবন, হরিজন-সেবা ও হরি-ভক্তি-শাস্ত্র-চর্চ্চা—এই পাঁচটী মুখ্য। অপরাধ *বর্জ্জন, যত্নের সহিত অবৈষ্ণব সঙ্গ-ত্যাগ, আপনার গুর্ব্বভিমান বৃদ্ধি করিবার জন্য বহু শিষ্য না করণ, বহুগ্রন্থের কলাভ্যাস ও ব্যাখ্যান বর্জ্জন, পার্থিব হানিলাভে বিষাদ-হর্ষ-ত্যাগ, শোক-মোহাদির বশবর্ত্তী না হওয়া, অন্য দেব ও শাস্ত্র নিন্দা না করা, বিষ্ণু-বৈষ্ণব-নিন্দা শ্রবণ না করা, গ্রাম্যবার্ত্তার প্রাতিকূল্যভাবে অনুশীলন না

*[অপরাধ দুই প্রকার সেবাপরাধ ও নামাপরাধ। শ্রীমূর্ত্তি-সেবায় সেবাপরাধগুলি বিচার্য্য। নামাপরাধ সাধারণ ভক্তমাত্রের পরিত্যাজ্য—(১) নামপরায়ণ সাধুর নিন্দা, (২) ভগবানের নাম-রূপ-গুণ-লীলা—এ সকলকে ভগবান্ হইতে পৃথক্ জ্ঞান করা এবং ভগবান্ হইতে শিবাদি অন্য কেহ পৃথক্ ঈশ্বর আছেন, এরূপ মনে করা, (৩) নাম-শিক্ষা-গুরুর অবজ্ঞা, (৪) নাম-মহিমা বাচকশাস্ত্রের অবজ্ঞা, (৪) নামের-মহিমা কেবল স্তবমাত্র, এরূপ মনে করা, (৬) নামকে কল্পিত জ্ঞান করা, (৭) নাম-বলে পাপ করা, (৮) চিন্তামণি চৈতন্যরসরূপ নামকে জড় সম্বন্ধীয় অন্য পুণ্য বা শুভকর্ম্মের সহিত সমান জ্ঞান করা, (৯) অনধিকারী শ্রদ্ধাহীন ব্যক্তিকে নামোপদেশ করা এবং (১০) অহংতা-মমতারূপ অভিমানের সহিত নাম অনুশীলন করা—এই দশটী নামাপরাধ। নামাপরাধ বড়ই কঠিন ; কিছুতেই যায় না। কেবল নিরন্তর সাধুসঙ্গে নাম করিতে করিতে যায়। শিষ্য নাম-গ্রহণ-মাত্রেই নামাপরাধ হইতে মুক্ত থাকিতে যত্ন পাইবেন। ]

করা ও প্রাণিমাত্রে উদ্বেগ না দেওয়া—এই দশটী নিষেধ পালন করা নিত্যান্ত আবশ্যক। কৃষ্ণনাম-রূপ-গুণ-লীলার কীর্ত্তনাদি অন্য সকল ভক্ত্যঙ্গ অপেক্ষা শ্রেষ্ঠ। এই প্রকার সাধন-ভক্তিকে শাস্ত্র-আজ্ঞাক্রমে সাধিত হইলে বৈধীভক্তি বলা যায়। দৃঢ় শ্রদ্ধার সহিত সাধিতে সাধিতে ভাবভক্তির উদয় হয়। সাধনভক্তি আর একপ্রকার আছে, তাহা অসাধারণ, তাহাকে রাগানুগা ভক্তি বলে। ব্রজবাসীদিগের শ্রীকৃষ্ণের প্রতি রাগময়ী ভক্তি স্বতঃসিদ্ধা। তাহা দেখিয়া কোন সুকৃত ব্যক্তি তাহার অনুকরণে লোভদ্বারা প্রবৃত্ত হন। তাহার সাধন-ভক্তিকে রাগানুগা ভক্তি বলা যায়। ইহাতে শাস্ত্রযুক্তির অপেক্ষা নাই। একমাত্র সেবালোভই কারণ। এই দুই প্রকার সাধনভক্তিই অভিধেয়-তত্ত্ব।

নবম বিষয়—প্রয়োজনরূপ কৃষ্ণপ্রেমই নবম বিষয়। শ্রদ্ধা-সহকারে অনন্যা-ভক্তির অনুশীলন করিতে করিতে অথবা ব্রজবাসীর ভাবের অনুগতিপূর্ব্বক সাধিতে সাধিতে কৃষ্ণবিষয়ে ভাবোদয় হয়। তখন বৈধী সাধনের চেষ্টাময় অনু-শীলন ভাবে মিশ্রিত হইয়া সমস্ত চেষ্টাই ভাবময়ী হয়। সেই ভাব অধিকারিভেদক্রমে শান্ত, দাস্য, সখ্য, বাৎসল্য ও মধুর রসাশ্রিত প্রেমদশা প্রাপ্ত হয়। শান্তরস ব্রজ হইতে দূরে থাকে, ব্রজে দাস্য-প্রেম হইতে রসের প্রক্রিয়া। রতি উল্লাসময় ভাব-বিশেষ, তাহাতে কৃষ্ণে অনন্য-মমতা সংযুক্ত হইলে প্রেম হয়, এই রসের নাম দাস্য-রস। দাস্য-রসে সম্ভ্রম প্রচুর-রূপে থাকে। সেই মমতাতে সম্ভ্রমশূন্য বিশ্রম্ভ অর্থাৎ বিশ্বাসের

উদয় হইলে তাহা প্রণয় নাম প্রাপ্ত হয় ; ইহার নাম সখ্য-রস। এই রসে যদি অতিরিক্ত স্নেহ সংযুক্ত হয়, তবে তাহাকে বাৎসল্য-রস বলা যায়। বাৎসল্য-রসের সমস্ত গুণ অভিলাষময় হইলে তাহাই শৃঙ্গার-রসের রূপ ধারণ করে। শৃঙ্গার-রস সর্ব্বোপরি রস-বিশেষ। ব্রজে অবস্থিত হইয়া রাধাকৃষ্ণের কোন সখীজনের অনুগত পাল্য-ভাবে সেবা করাই এই রসের আস্বাদন। কৃষ্ণ সচ্চিৎস্বরূপ এবং তাঁহা হইতে অভিন্ন তত্ত্ব আনন্দই—শ্রীমতী রাধিকা। পূর্ণানন্দময়ী রাধিকার সখীগণ তাঁহার ভাব-বিশেষ, সুতরাং কায়ব্যূহ। সেই সখীগণ পরাশক্তির কায়ব্যূহ হওয়াতে তাঁহারা স্বরূপ শক্তিগত তত্ত্ব। প্রেমরূপ প্রয়োজন লাভ-করতঃ জীব নির্ম্মল হইলেই সেই সখীদিগের পরিচারিকা-মধ্যে পরিগণিত হন এবং রাধাকৃষ্ণ-সেবানন্দসুখ, নিত্য সম্ভোগ করেন, ইহাই জীবের চরম প্রয়োজন। ইহাই চিত্তত্ত্বের পরম বিচিত্র ভাব। নির্ভেদ-ব্রহ্মলয়রূপ মুক্তিতে এরূপ বিচিত্রানন্দ নাই। শ্রীরূপ-গোস্বামি প্রদত্ত ক্রম যথাঃ—"আদৌ শ্রদ্ধা ততঃ সাধুসঙ্গোঽথ ভজনক্রিয়া। ততোঽনর্থ নিবৃত্তিঃ স্যাত্ততো নিষ্ঠা রুচিস্ততঃ॥ অথাসক্তিস্ততো ভাবস্ততঃ প্রেমাভ্যুদঞ্চতি। সাধকানাময়ং প্রেম্নঃ প্রাদুর্ভাবে ভবেৎ ক্রমঃ॥ স্যাদ্দৃঢ়েয়ং রতিঃ প্রেমাপ্রোত্থন্ স্নেহঃ ক্রমাদয়ম্। স্যান্মানঃ প্রণয়ো রাগোঽনুরাগো ভাব ইত্যপি॥ বীজমিক্ষুঃ স চ রসঃ স গুড়ঃ খণ্ড এব সঃ। স শর্করা সিতা সা চ সা যথা স্যাৎ সিতোৎপলা॥" প্রথমে শ্রদ্ধা, শ্রদ্ধা হইতে সাধুসঙ্গ, সাধুসঙ্গ হইতে ভজনক্রিয়া, ভজনক্রিয়া হইতে সমস্ত অনর্থনিবৃত্তি, অনর্থনিবৃত্তি হইতে রুচি, আসক্তি ও

ক্রমে ভাব উদয় হয়, ভাব হইতে প্রেম। ভাবের অন্য নাম—রতি। রতি গাঢ় হইলে প্রেম, প্রেম বৃদ্ধি-ক্রমে স্নেহ, মান, প্রণয়, রাগ, অনুরাগ ও মহাভাব পর্য্যন্ত উন্নত হয়। ইক্ষু, রস, গুড়, খণ্ড, শর্করা, সিতা ও সিতোৎপল যেরূপ ক্রমে সুস্বাদু হয় প্রেমের প্রক্রিয়াও সেইরূপ।

শ্রীশ্রীচৈতন্য মহাপ্রভু রূপ, সনাতন প্রভৃতিকে যে শিক্ষা দিয়াছিলেন, তাহাই দশমুল। ইহা সেই দশমূলের নির্যাস। যিনি শ্রীমন্মহাপ্রভুর শিক্ষা গ্রহণ করিয়া শুদ্ধ বৈষ্ণব হইতে ইচ্ছা করেন, তিনি প্রথমেই এই দশমূল-নির্যাস সেবন করিবেন। শ্রীগুরুদেব তাঁহাকে এই নির্যাসের মধ্যে সকল তত্ত্বই সংক্ষেপে দেখাইয়া দিবেন। শ্রদ্ধাক্রমে গুরুপাদাশ্রয়। গুরুচরণ হইতে ভজন শিক্ষা। ভজনদ্বারা সকল অনর্থনিবৃত্তি। তবে নিষ্ঠাদি-ক্রমে ভাবের উদয় হয়। ভজনের প্রথমাঙ্গই—দশমূল সেবন। দশমূল-নির্যাস পান করাইয়া গুরুদেব শিষ্যের পঞ্চসংস্কার করিবেন। "তাপঃ পুণ্ড্রং তথা নাম মন্ত্রো যাগশ্চ পঞ্চমঃ। অমী-হি পঞ্চ সংস্কারাঃ পরমৈকান্তিহেতবঃ॥" ইহার সংক্ষেপ-তাৎপর্য্য এই যে, শিষ্যের যখন কিয়ৎপরিমাণ শ্রদ্ধার উদয় হয়, তিনি সদ্‌গুরুর নিকট গমন করেন। শিষ্য শ্রীগুরুর চরণে আসিবার পূর্ব্বেই কিয়ৎপরিমাণে তাপ অর্থাৎ অনুতাপ ভোগ করিয়া থাকেন। "ভীষণ সংসার-সমুদ্রে পতিত হইয়া আমি বড়ই ক্লেশ পাইতেছি; হে দীনতরণ! তুমি আমাকে কৃপা করিয়া তোমার পাদপদ্মের ধূলি সদৃশ করিয়া গ্রহণ কর, আমার আর কেহ নাই"—এইরূপ অনুতাপ করিতে করিতে শিষ্য শ্রীগুরুচরণে-পতিত হন। এরূপ অনুতপ্ত ব্যতীত আর কেহ দীক্ষা-লাভের অধিকারী নন্, ইহা স্থির রাখিবার জন্য শ্রীগুরুদেব শিষ্যকে তপ্ত চক্রাদির দ্বারা পরীক্ষা করেন। পরমকারুণিক কলিপাবন জগদাচার্য্যবিগ্রহ শ্রীচৈতন্যদেব

চন্দনাদি-দ্বারা শিষ্য দেহ অঙ্কিত করিতে আজ্ঞা দিয়াছেন। অনুতপ্ত অধিকারী জীবকে প্রথমেই পরিষ্কৃত করিয়া হরিমন্দিরাদি তিলক প্রদান করিবেন। অনুতাপ-কালেই দশমূল জ্ঞান-দ্বারা অনুতাপকে স্থায়ী করা আবশ্যক। স্থায়ী অনুতাপ দেখিলে দ্বাদশ-তিলকাদি দান করা উচিত। এই সময় শিষ্যের দ্বিতীয় জন্ম হইল। সুতরাং ভক্তিসূচক তাঁহাকে একটী নাম দেওয়া উচিত। নামের সঙ্গে সঙ্গে স্বরূপসিদ্ধি করাই প্রয়োজন। স্বরূপসিদ্ধির সঙ্গে সঙ্গে শ্রীকৃষ্ণের সম্বন্ধবাচক মন্ত্র দিতে হইবে। মন্ত্রের সারাংশ ভগবন্নাম দিয়া শিষ্যকে সম্বন্ধ-সিদ্ধ করিবেন। সংসারসম্বন্ধগ্রস্ত জীবকে কৃষ্ণ-সম্বন্ধে পরিপক্ব করিবার জন্য শালগ্রাম, শ্রীমূর্ত্ত্যাদি-সেবারূপ যাগই পঞ্চম সংস্কার। পঞ্চম সংস্কার দ্বিবিধ—প্রাথমিক ও চরম। প্রেমপ্রাপ্ত ব্যক্তির পক্ষে মানস সেবাই পরিচর্য্যা। শ্রীরঘুনাথদাস গোস্বামীকে শ্রীমন্মহাপ্রভু এই চরম উপদেশ দিয়াছিলেন,—"গ্রাম্যকথা না শুনিবে, গ্রাম্যবার্ত্তা না কহিবে। ভাল না খাইবে আর ভাল না পরিবে॥ অমানী মানদ হঞা কৃষ্ণনাম সদা ল'বে। ব্রজে রাধাকৃষ্ণ-সেবা মানসে করিবে॥" ভাবপ্রাপ্ত ভক্তের সম্বন্ধে প্রথম দুই পংক্তিতে শরীর-ব্যবহারের উপদেশ। শেষ দুই পংক্তিতে ভজনের ও পরিচর্য্যার উপদেশ। অমানি-মানদ-ভাবে কৃষ্ণনামগ্রহণই ভজনের বাহ্য প্রকাশ। ব্রজে রাধাকৃষ্ণের মানস-সেবাই পরমগুহ্য। এই সেবা অষ্টকালীন। শ্রীগুরুদেব তত্তৎ শাস্ত্র দৃষ্টে উপদেশ দিবেন। দশমূল-পানানন্তর ভজন না করিলে অনর্থ নিবৃত্তি হইবে না। অনর্থ চারি প্রকার অর্থাৎ স্বরূপভ্রম, অসত্তৃষ্ণা, অপরাধ ও হৃদয়দৌর্ব্বল্য। জীব নিজের স্বরূপকে ভুলিয়া অন্যরূপের অভিমানে মায়িক হইয়া পড়িয়াছেন, সুতরাং স্বরূপভ্রম প্রথমেই দূর হওয়া আবশ্যক। স্বরূপভ্রম একদিনে যায় না, অতএব কৃষ্ণানুশীলনের সঙ্গে সঙ্গে

ক্রমে ক্রমে দূর হয়। ‘আমি কৃষ্ণদাস’—এই অভিমানই জীবের স্বরূপজ্ঞান। এই অভিমানের সহিত কৃষ্ণানুশীলনই প্রকৃত কৃষ্ণানুশীলন। গুরুকৃপায় স্বরূপজ্ঞান উদয় হয়। শিষ্য বিশেষ যত্নে আত্ম-স্বরূপ অবগত হইবেন। প্রথম অনর্থ যত পরিমাণে দূর হইতে থাকিবে, অসত্তৃষ্ণারূপ দ্বিতীয় অনর্থও তাহার সঙ্গে তত পরিমাণে দূর হইবে। জড়দেহের বিষয়-পিপাসাই অসত্তৃষ্ণা। স্বর্গসুখ, ইন্দ্রিয়সুখ, ধনজনসুখ,—সকলই অসত্তৃষ্ণা। স্বীয় স্বরূপ যত স্পষ্ট হইবে, ইতর বস্তুতে বৈরাগ্যও সেই পরিমাণে অবশ্য হইবে। সঙ্গে সঙ্গে নামাপরাধ-পরিহারের বিশেষ যত্ন করা আবশ্যক। নামাপরাধ পরিত্যাগ-পূর্ব্বক নাম করিতে করিতে প্রেমধন অতি শীঘ্রই লাভ হয়। আলস্য, ইতর বিষয়ের বশীভূততা, শোকাদির দ্বারা চিত্তবিভ্রম, কুতর্কের দ্বারা শুদ্ধভক্তি হইতে চালিত হওয়া, সমস্ত জীবনী-শক্তি কৃষ্ণানুশীলনে অর্পণ করিতে কার্পণ্য, জাতি-ধন-বিদ্যা-জন-রূপ-বলের অভিমানে দৈন্য-স্বভাব অস্বীকার, অধর্ম্ম-প্রবৃত্তি বা উপদেশ দ্বারা প্রচালিত হওয়া, কুসংস্কার-শোধনে অযত্ন, ক্রোধ-মোহ-মাৎসর্য্য-অসহিষ্ণুতাজনিত দয়া পরিত্যাগ, প্রতিষ্ঠাশা ও শাঠ্য দ্বারা বৃথা বৈষ্ণবাভিমান, কনক-কামিনী ও ইন্দ্রিয়সুখাভিলাষে অন্য জীবের প্রতি অত্যাচার—এই প্রকার কার্য্য সকলই হৃদয়-দৌর্ব্বল্য হইতে উদিত হয়। দশমূলকে সিদ্ধান্ত বলিয়া যিনি হেলা করিবেন, তাঁহার কৃষ্ণভক্তি কখনই সুষ্ঠু হইবে না। শ্রীগুরুর নিকট অধিকারী শিষ্য উপস্থিত হইলে শ্রীশ্রীচৈতন্য-সম্প্রদায়ে পঞ্চসংস্কার দিবার পূর্ব্বে এই গ্রন্থ শিষ্যকে পাঠ করান আবশ্যক। ইহা হইলে আর অনুপ-যুক্ত লোক শ্রীশ্রীমন্মাহাপ্রভুর নির্ম্মল সম্প্রদায়কে দূষিত ও কলঙ্কিত করিতে পারিবে না। ইতি গ্রন্থ সমাপ্ত॥

———